দাম্পত্য-সত্য আর ব্রত-সত্যের পার্থক্য এইখানেই স্ফুটতম হয়ে উঠেছে। সোহিনীর মধ্যে তার উল্কারূপের চরম অভিব্যক্তি। এখানেও আবার সেই কবিকর্মের স্পর্শ অনুভব করি।—সারাজীবনব্যাপী কোনো-না-কোনো এক বৃহৎ প্রত্যয়ের সাগরতীরে বিশ্বমানবের চেতনাকে উদ্বোধিত করার সাধনা করে এসেছেন কবি। ঝড়ের দিনে শৃঙ্খলাহীন নৈরাজ্যে বিদ্রোহী ব্যক্তিকতার উদ্দাম জাগরণ যখন উচ্ছৃঙ্খলতার অন্ধ সাগরজলে ঝাঁপ দিয়ে বসেছিল,—তখনি আলোকিত নূতন তটরেখার দিশারি হয়ে এলেন কবি,—কোনো এক সম্ভাব্য নীড়ের অপ্রত্যাশিত সংকেত অন্ততঃ পাওয়া গেল বিশ শতকের তমসাচ্ছন্ন আকাশে উড্ডীয়মান ক্লান্ত অবসন্ন জীবন-বিহঙ্গমের।

কিন্তু অন্তিমলগ্নের এই গল্পগুলিতে অনাগতকালের এক আশ্বাস সংকেতের আকার ধরেই রয়েছে, তাও বহুলাংশে অস্ফুট বিস্রস্ত। 'তিনসঙ্গী' গল্পাবলীর অন্তর্নিহিত জীবন-মূল্যবোধ যত সন্তর্পণ অভিনবতাপূর্ণই হোক্,—সার্থক অভিব্যক্তির বৃন্তে তাদের প্রকাশ সিদ্ধ শিল্পরূপ ধারণ করতে পারে নি। তার সুনিশ্চিত কারণ নির্দেশ করা কঠিন, কিন্তু এবিষয়ে সংশয় নেই যে, পরিকল্পনার মৌল প্রতিশ্রুতি রীতিসফল মুক্তি পেতে পারে নি। ডঃ শ্রীকুমার বন্দ্যোপাধ্যায়ের কথা স্মরণ করা যেতে পারে,—"পরমায়ুর শেষ বিন্দুতে সংলগ্ন লেখক যেন অতি দ্রুতবেগে আধুনিক যুগের বিশৃঙ্খলা ও মানস নৈরাজ্যের নাগাইল ধরিতে চেষ্টা করিতেছেন, দীর্ঘ-অনুশীলিত স্বভাব-সুষমাকে ত্যাগ করিয়া স্বয়ংক্রিয়, অস্থির উৎকেন্দ্রিকতার অবলম্বনে সমকালীন যুগের ছন্দোহীন জীবনকে যেন তীক্ষ্ণ মননের সূচ্যগ্রে গাঁথিতে চাহিতেছেন। অতীত সমাজজীবনের শেষ রসবিন্দু শোষণ করিয়া তিনি যে সমস্ত অপূর্ব গল্প রচনা করিয়াছেন, এই অন্তিম গল্পগুলি যেন তাহার সম্পূর্ণ বিপরীত প্রেরণাসম্ভূত।"[৮]

জীবনের অন্তিম লগ্নের নিরুদ্ধশ্বাস অনিশ্চয়তাবোধের মধ্য থেকে দ্রুত চলমান শেকলভাঙা উচ্ছৃঙ্খল জীবনস্রোতকে ধরতে চেয়েছিলেন বলেই কি এই বিস্রস্ততা! অথবা, ছোটগল্প সম্পর্কে তাঁর অন্তিম ভাবনাই কি আলোচ্য গল্পাবলীর অন্তর্নিহিত দুরনুভবনীয় সত্যকে সঙ্কুচিত পটভূমিকায় বিস্তারিত করে দেখতে কুণ্ঠিত হয়েছিল! 'শেষ কথা' গল্প বিদ্যাসাগর-স্মৃতিসংখ্যা 'দেশ' পত্রিকায় প্রথম প্রকাশিত হয়েছিল 'ছোটগল্প' নামে। —তার মুখবন্ধে ছোটগল্পের আদর্শ সম্পর্কে কবি লিখেছিলেন,—"ছোটগল্প সেই জাতের, বোঝা বইবার জন্তে সে নয়, একেবারে সে মার লাগায় মর্মে লঘুলম্ফে।" কিন্তু বোঝামুক্ত হতে গিয়ে শিল্পী বুঝি মার লাগাবার ছুরির মূল থেকে হীরার বাঁটটিকেও খুলে ফেলে এসেছিলেন,—লঘু লম্ফে মার লাগাতে

৮। 'রবীন্দ্রনাথের তিনসঙ্গী': দ্রঃ 'রবীন্দ্র বীক্ষা' (শতবার্ষিকী সংকলন)।

গিয়ে সে মারের অনেকখানিই ফুটেছে গল্পের শরীরে, তাঁর বাঁধুনি হয়েছে এলোমেলো পরিকল্পনা ও বক্তব্যের পরিণামী ব্যঞ্জনা হয়ে পড়েছে অস্ফুট বিস্রস্ত। তার অন্ত কারণও থাকা কিছু অসম্ভব নয়—মনে মনে নতুন যুগের বিদ্যুৎগতি সম্ভাবনীয় স্থির স্বভাবকে/তখনো শিল্পী আত্মার গভীরে সম্পূর্ণ আত্মস্থ করে উঠতে পারেন নি;—তাই বাইরের চমক্ যেমন তাঁকে মোহিত করেছে মাঝে মাঝে, তেমনি তিনিও দুঃসম্ভবনীয় ঘটনার ও বর্ণনার সম্ভারে চমকিত করে তুলতে চেয়েছেন ক্ষণে ক্ষণে। বস্তুত সোহিনীকেই নয়, এ যুগের গল্পাবলীর গূঢ় জীবন-তাৎপর্য যে "সকলে বুঝতে পারল না," তার এক প্রধান কারণ সমুচিত অভিব্যক্তির ত্রুটি।

সে ত্রুটির একটা দিক চরিত্র সৃষ্টির অস্ফুট দুর্বলতায়। সমুগ্র ব্যক্তিকতাই যেখানে গল্পগুলির মুখ্য এবং প্রায় একমাত্র বিষয়, সেখানে তীক্ষ্ণ সুরেখ চরিত্রের শরীর গঠনে ব্যক্তি-স্বভাব পূর্ণায়ত হয়ে উঠবে,—এ প্রত্যাশা স্বাভাবিক। বস্তুত এ যুগের গল্পগুলি যেন জীবনের সমুজ্জ্বল পাদপ্রদীপের তলায় কয়েকটি অসাধারণ এবং অস্বাভাবিক ব্যক্তি-চরিত্রের চলচঞ্চল উল্কাগতির ফলশ্রুতি। কিন্তু সে চরিত্র একটিও পূর্ণব্যক্ত হতে পারে নি। সৃষ্টির দুর্বলতা অভীক্ চরিত্রকে দুর্বল বলে প্রতিপন্ন করেছে,—তার মধ্যে পূর্বোক্ত আত্মখণ্ডিত আধুনিক মানুষের বিড়ম্বিত রূপ পূর্ণ অবয়ব ধারণ করতে পারে নি। 'শেষ-কথা'য় এক অচিরার দাদু ছাড়া মূল দুটি চরিত্র লিরিকের গণ্ডী পেরিয়ে গল্পের জগতে পদক্ষেপ করতেই যেন পারল না। 'তিনসঙ্গী'র সর্বাপেক্ষা প্রস্ফুট চরিত্র সোহিনী। তাহলেও স্বীকার করতেই হয়, "এই চরিত্রকে সম্পূর্ণ ফুটাইবার জন্য যে প্রস্তুতি ও শৃঙ্খলা-বিন্যাসের প্রয়োজন তাহার আয়োজন নাই। যে ঘূর্ণিবায়ুর বেগে কাহিনীটি অগ্রসর হইয়াছে তাহাতে ইহার পূর্ণ তাৎপর্য কয়েকটি বিচ্ছিন্ন ইঙ্গিতের মধ্যেই সঙ্কুচিত হইয়াছে।"[৯] 'তিনসঙ্গী' গল্পাবলীতে প্রকাশের অ-প্রস্তুতি ও শৃঙ্খলা-রাহিত্যই অতৃপ্তির কারণ হয়ে আছে। চরিত্রই যেখানে জীবন এবং গল্পেরও একমাত্র আশ্রয়, সেখানে চরিত্র-কল্পনা পূর্ণাবয়ব না হলে গল্প অসম্পূর্ণ থাকবেই। প্রথম দুটি গল্পে চারিত্রিক সম্পর্কের বুনন অপেক্ষাকৃত সরল—যথাক্রমে দুই ও তিন সংখ্যার মধ্যে সীমিত। কিন্তু 'ল্যাবরেটরি' গল্পে চরিত্র ও জীবন-পরিকল্পনায় বৈচিত্র্য ও জটিলতা রয়েছে,—ফলে সামগ্রিক সংহতির অভাবও সেখানে সবচেয়ে বেশি চোখে পড়ে। সেই সত্যকেই পরিমল গোস্বামী ব্যক্ত করতে চেয়েছিলেন আলঙ্কারিক ভাষার আবরণে,—"ল্যাবরেটরি'র আবহাওয়ায় কতকগুলো মানব চরিত্র নিয়ে লেখক স্বয়ং বৈজ্ঞানিকের খেলা খেলেছেন। তিনি এই গল্পের নরনারীকে নিয়ে ল্যাবরেটরিতে বৈজ্ঞানিক

৯। তদেব।

সদাকৌতূহলী। অতীন্দ্রিয় জগতের কাছে শিশুর একমাত্র চাহিদা আনন্দের রসদ,—বড়রা তার থেকে দাবি করে বাস্তবিকতার সন্ধানসূত্র, দার্শনিক জ্ঞানের ইঙ্গিত। তাই শিশুর কাছে যা আনন্দ-সংকেত, বড়দের কাছে তাই অনেক সময়ে সাংকেতিকতা। আনন্দ এবং উপলব্ধি, সংকেত এবং সাংকেতিকতা, সত্য এবং তত্ত্বকে আপন ব্যক্তি-প্রাণের অন্তিম অনুরাগে অপরূপ রঙে রাঙিয়ে তুলেছেন শিল্পী। তাই 'গল্পসল্প' শিশুর জন্যে হয়েও এরা হাত ফস্কে বড়দের আসরে চলে যায়। আবার শিশুর গল্প 'সে' শিশুলোক থেকে ফস্কে না গিয়েও বড়র হাতে, যথার্থ বয়ঃপ্রবীণ এবং জ্ঞানপ্রবীণ অধ্যাপক চারুচন্দ্র ভট্টাচার্যের 'করযুগলতলে' আশ্চর্য দীপ্তি-মহিমায় জ্বল জ্বল করতে থাকে,—সেটিও সংকেতের সঙ্গে সাংকেতিকতার অকল্পনীয় পরিণয় বন্ধনে :—

"নাতনীর ফরমাসে কিছুদিন থেকে লেগেছি মানুষ গড়ার কাজে; নিছক খেলার মানুষ, সত্য মিথ্যের কোনো জবাবদিহি নেই। গল্প যে শুনছে, তার বয়স ন বছর, আর যে শোনাচ্ছে সে সত্তর বছর পেরিয়ে গেছে। কাজটা একলা শুরু করেছিলুম, কিন্তু মালমশলা এতই হালকা ওজনের যে নির্বিচারে পুপুও[১৫] দিল যোগ।...আমি আরম্ভ করে দিলুম এক যে আছে মানুষ।...এই যে আমাদের এক যে আছে মানুষ, এর একটা নাম নিশ্চয়ই আছে। সে কেবল আমরা দুজনেই জানি আর কাউকে বলা বারণ। এইখানটাতেই গল্পের মজা।...এই যে আমাদের মানুষটি—একে আমরা শুধু বলি সে। বাইরের লোক কেউ নাম জিগ্যেস করলে আমরা দুজনে মুখ চাওয়া চাওয়ি করে হাসি।"

অনির্বচনীয়কে নিয়ে বচনের খেলা,—স্রষ্টাকে নিয়ে সৃষ্টির লীলায় মেতে ওঠা এই আনন্দেই তো স্পন্দিত হয়ে আছে শিশু থেকে আবালবৃদ্ধবনিতা পর্যন্ত বিশ্বজীবনের ধারা। অন্তিম জীবনানুরাগের সূত্রে গল্পের শরীরে ব্যক্তিআত্মাকে ছড়িয়ে তার দেহলগ্ন ব্যক্তিক কলাকৌশলের আশ্চর্য সংহরণ-প্রভাবে রবীন্দ্রনাথের হাতে বাংলা ছোটগল্পের দ্বিতীয় পর্বের আধুনিক কলাসচেতনাও আধুনিকতম রূপ পরিগ্রহ করেছে।

ফলকথা, রবীন্দ্রনাথের পল্লী-জীবনানুভবের বৃন্তে প্রথম বাংলা ছোটগল্পের জন্ম এবং মুক্তি,—তাঁর অন্তিমলগ্নের মননশীলতায় বৃন্তচ্যুত দিশাহারা আধুনিক জীবন-শিল্পায়নে দ্বিতীয় পর্বের গল্প রচনার দূর দিগন্ত। প্রথম এবং দ্বিতীয় পর্বের বাংলা ছোটগল্পের ধারা তাই এক অর্থে উদয় দিগন্ত থেকে অস্তাচল পর্যন্ত রবীন্দ্র-সৃষ্টির প্রবাহে পুটিত,—এক অভিনব সূর্যাবর্ত।

১৫। পুপু—রথীন্দ্রনাথ ঠাকুর ও প্রতিমা দেবীর প্রতিপালিতা গুজরাটি কন্যা নন্দিনী।

# নির্ঘণ্ট

## ব্যক্তি-নাম

*চিহ্নিত অংশের জন্য কেবল পাদটীকা দ্রষ্টব্য

## লেখ-নাম

*চিহ্নিত অংশের জন্য কেবল পাদটীকা দ্রষ্টব্য